( পুরবালাগণের প্রবেশ। )

## মঙ্গল-গীত।

পোহাল দুঃখ রজনী।
গেছে ত্রাহি ত্রাহি রব—কাতর রোদন,
নাহি সে সমস্যা—জীবন-মরণ,
হের শান্তি-সূর্য্য বিকাশে বদন—হাসে জননী॥
বরাভয়করা দিতেছে অভয়,
তোল উচ্চ তান, গাও জয় জয়,
বাজাও দুন্দুভি—অবাতি বিজয়,
মার নামে পূর্ণ অবনী।
অপসৃত আজি আতঙ্ক রাশি,
মুক্ত কণ্ঠে গাহে যুক্ত-বঙ্গবাসী—
ধন্য-ধর্ম্ম-ধন্য—অহল্যারাণী।

যবনিকা।